আসা করেন। এখন তিনি সেইখানে আছেন, তাই সে আমায় সেখানে পাঠাতে চায়। কতবড় ত্যাগ এটা তার অর্থাৎ এ বাড়িতে সে একলা থাকবে আমার সঙ্গ ছাড়া হয়ে, কারণ শ্বশুর-শাশুড়ী দেবর ননদ পিসিরা যে ব্যবহার করতেন তা তো বলবার নয়। বিশেষত আমি উপার্জন ক'রে আমাদের সংসারের আনুকূল্য কিছুই করতে পারি না, তাই বাবার উপেক্ষা তো ছিলই পরন্তু বাড়িতে বাইরের লোকের মতো থাকায় সবারই যেন একটা আক্রোশ আর বৈরীভাব আমার উপর ছিল, আমার জীবন-সঙ্গিনীরও দুর্গতির সীমা ছিল না। এমন কি তার বিবাহের গহনা-গুলিও তার ছিল না, সবগুলি বাবা অধিকার ক'রে রেখেছিলেন, তাকে ব্যবহার করতেও দেন নি, সংসারে দেবার মতো আমার উপার্জন ছিল না ব'লে। আমার মেজ ভাইটি তখন চাকুরীতে ঢুকে ছিল, মাসিক কিছু টাকা বাবার হাতে দিত কাজেই আমার উপর আক্রোশটা বেশী হবারই কথা। যাই হোক, এখন প্রাণের দায়ে আমায় নবদ্বীপে পাঠাতে চায়। আমি ভালো হয়ে যাবো স্থান পরিবর্তনে একথা ডাক্তারও নাকি তাঁদের কাছে বলেছিল তাই এই শুভ আয়োজন। সেখানে সকল কিছুই সুবিধা হবে, আমার কোন কষ্টই হবে না, এমন ব্যবস্থা হয়েছে গঙ্গাস্নানও হতে পারবে, আর অসুখটাও সারবে। ইতিমধ্যে ভাইদের মারফতে সকল ব্যবস্থাই ঠিক ক'রে ফেলেছে, আমার মত হ'লে এই শনিবারেই বিকালে যাত্রা করতে পারবো, শ্বশুরমশাই এসে আমায় নিয়ে যাবেন।

হঠাৎ মনে পড়ল, সেই প্রথম ভাগ অবধি বিদ্যা যার,—একদা এক বাঘের গলায় হাড় ফুটিয়াছিল, এই যার প্রথম প্রেমপত্র, এখন না হয় আর একটু অগ্রগতি হয়েছে, সেই মেয়েটি এখন এতটা কল্যাণ-বুদ্ধি ধরে, আমার জন্য এতটা ভাবনা শুধু নয়, নিরাময়ের ব্যবস্থা পর্যন্ত ক'রে বসে আছে ভাবতেই কেমন অদ্ভুত লাগে। বিদ্যা আমাদের ঘরের মেয়েদের কোন্ কাজে লাগে? তবে এটা সত্য,

কুমারী অবস্থায় ওটা উৎকৃষ্ট অকুপেশান, সংসারে প্রবেশ করবার পর লেখাপড়াটা ওদের হিসাবের বুদ্ধিকে বাড়ায়, তার চেয়ে বড় বেশী কিছু হয় কিনা সন্দেহ। বিদ্যার আসল যেটা,—সহজ বুদ্ধি, সেটা এঁদের জন্মগত সংস্কার।

সকল দিকে অনুকূল যোগাযোগ, এই তো ঠিক ঘর ছাড়বার কাল। আশ্চর্য যোগাযোগের ফলে হঠাৎ গুরুলাভও ঘটে গেল। আর তারই সঙ্গে সঙ্গে প্রাণের মধ্যে প্রবল উদ্দীপনা। নিষ্কৃতি—ভোগজীবন, স্বার্থময় সংসারের কর্মজীবন থেকে মুক্তির আনন্দে বিহ্বল চিত্ত, তবুও কাকেও আভাসে কিছুমাত্র জানাই নি যে এবার আমার শেষ এবং সার্থক পলায়ন।

ঠিক পূর্বদিনে, কেমন একটা সাধ উঠল মনে—যাবার আগে ফটিকদাকে একবার খাওয়াবো। তখনকার দিনে আগেই বলেছি, ফটিকদার ভগবৎ-ভক্তি এবং বিশ্বাস, আমাদের বান্ধব সমাজে সবাইকে তাঁর প্রতি আকৃষ্ট করেছিল। বিপত্নীক তিনি তখন তাঁর অনুরাগে দীপ্ত উচ্চ সাধকের অবস্থা। ভালোবাসতেন আমায়, এখন প্রস্তাব মাত্রেই রাজী হলেন।

তাঁকে নিয়ে খাওয়া-দাওয়া হ'ল সেদিন দুপুর বেলায়, আমাদের জোড়াসাঁকোর বাড়িতে। খাওয়া হয়ে গেলে একটু বিশ্রামও করলেন, দেখলাম বেশ ভাব-তন্ময় অবস্থা। হঠাৎ কথার মাঝে বলে বসলেন,—এবার ঘর ছাড়বার আয়োজন বুঝি ?

আমি তো অবাক! মুখে আমার কোন কথাই নেই—চুপ ক'রেই রইলাম। তখন মোক্ষম অস্ত্রটি ছাড়লেন,—ঠাকুর কি কাকেও বিবাহ ক'রে, স্ত্রী রেখে ঘর ছাড়তে বলেছেন ? এই তো ক'বছর বিবাহ করেছিস, অথচ বরাবরই আলাদা রয়েছিস, বেশ তো ক্রিয়াকর্ম নিয়ে আছিস। আর সে তো কোন বাধাই সৃষ্টি করে নি, এখন আবার ঘর ছাড়া কেন ? এটা বাড়াবাড়ি নয় কি ? এত কথার পর আমি বললাম,—তুমি কি জানো না যে কি ভয়ানক

পরিবেশের মধ্যে রয়েছি, এখানে থাকলে ইহজন্মে আমার আর কিছু হবে কি ? শুনে তিনি বললেন,—যার হবার তার এখানেই হবে।

তখন আসল কথাটা বললাম,—তুমি ঠাকুরের কথা বলেছিলে; —ঠাকুর কি এ কথাটা পুনঃপুনঃ সবাইকে জিগির দিয়ে বলেন নি যে, সংসারে মন লাগাবার আগে যেমন তেমন ক'রে কোলাহলের বাইরে গিয়ে, নির্জনে ভজন সাধন ক'রে আগে তাঁকে লাভ করতে হবে। ইষ্টই তিনি,—সেই ইষ্টলাভ ক'রে তখন যা খুশী করো, ভুল হবে না। এটা তিনি প্রত্যেকের জীবনের প্রধান কাজ বলেছেন, আর সময় থাকতে থাকতেই করতে বলেছেন। যতদিন ছিলেন ততদিন প্রত্যেককে সাহায্য করেছেন যাকেই মুমুক্ষু দেখেছেন। জানো না কি এ সব ?

তা ছাড়া আমি তো একেবারেই প্রব্রজ্যা গ্রহণ করতে যাচ্ছি না। তারপর আমার পঁয়ত্রিশ বৎসর মাত্র আয়ুর কথাটা বললাম, —এখন প্রায় ছাব্বিশ, এই অল্প সময়ের মধ্যে আমার জীবন সার্থক যাতে হয় তা করতেই হবে আমায়; সাধারণ একজন অজ্ঞান ভোগকীট কামিনীকাঞ্চনের দাস হয়ে মরা এটাও হবে না, জেনো ঠাকুর আমার সহায়।

ব্যাস মোক্ষম উত্তর—আর একটিও প্রতিবাদের ভাষা নেই তাঁর মুখে। বুঝলাম এটিও তাঁর দয়া, তাঁর অভিপ্রেত কাজে কোন বাধাই থাকতে পারে না।

এর পরদিনই শুভ যাত্রা—সাতটি বছর মুক্ত জীবনে যে আনন্দ তা প্রকাশের ভাষা নেই। তবে এইটুকু বলতে লোভ হয়—যেমন পাখি একটা, খাঁচা থেকে ছাড়া পেয়ে প্রাণ ভরে একবার এদিক ওদিক চারদিকের মুক্ত বায়ুমণ্ডলে উড়ে বেড়ায়—তারপর ক্লান্ত হয়ে একটি বৃক্ষ আশ্রয় করে, আমারও তাই হয়েছিল। একচোট প্রাণ ভরে ঘুরে নিলাম প্রথমে, সাধনে নামবার আগে। প্রথম

দু'তিন বৎসর তীর্থ, অতীর্থ, পর্বত ও সমতল ক্ষেত্রে, এদেশ ওদেশ ক'রে মহা আনন্দে উচ্ছ্বসিত প্রাণে. ভদ্রাভদ্র জ্ঞানশূন্য হয়ে ছুটোছুটি করলাম তার মধ্যে সাধু সঙ্গও আছে। শেষে এক মহামাত্মা সিদ্ধ অবধূত আমায় কৃপা ক'রে ভ্রমণের চাঞ্চল্য ঘুচিয়ে দিলেন। তারই প্রেরণায় আমি স্থির হলাম এবং শ্রীবৃন্দাবনে আসন ক'রে যথার্থ সাধনমার্গে প্রবেশ করলাম। সে কথা স্বতন্ত্র। )

১৯১৮ সালের মাঝামাঝি আমি আবার ফিরে এলাম। তারপর আমার গৃহস্থ জীবন, সেটা শিল্পজীবনেরই কথা।